# সূরা - ৮৭

## সর্বোন্নত

(আল্-আ'লা, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ মহিমা ঘোষণা করো তোমার সর্বোন্নত প্রভুর নামের,—

২ যিনি সৃষ্টি করেন, তারপর সুঠাম করেন;

৩ আর যিনি সুসমঞ্জস করেন, তারপর পথ দেখিয়ে নেন;

৪ আর যিনি তৃণলতা উদ্‌গত করেন,

৫ তারপর তাকে শুকিয়ে পাঁশুটে বানিয়ে ফেলেন।

৬ আমরা যথাশীঘ্র তোমাকে পড়াবো, ফলে তুমি ভুলবে না,—

৭ শুধু যা-কিছু আল্লাহ্ ইচ্ছা করেন তা ব্যতীত। নিশ্চয় তিনি জানেন প্রকাশ্য এবং যা গুপ্ত রয়েছে।

৮ আর আমরা তোমার জন্য সহজ করে দেব সহজকরনের জন্য।

৯ অতএব তুমি স্মরণ করিয়ে চলো; নিশ্চয় স্মরণ করানোতে সুফল রয়েছে।

১০ যে ভয় করে সে যথাসত্বর উপদেশ গ্রহণ করবে,

১১ কিন্তু এটি এড়িয়ে চলবে নেহাত দুশ্চরিত্র,—

১২ যে বিরাট আগুনে ঢোকে পড়বে;

১৩ তখন সে সেখানে মরবে না, আর বাঁচবেও না।

১৪ সে-ই যথার্থ সফলকাম হবে যে নিজেকে পবিত্র করেছে,

১৫ এবং তার প্রভুর নাম স্মরণ করে, আর নামায পড়ে।

১৬ না, তোমরা দুনিয়ার জীবনকে প্রাধান্য দাও,

১৭ অথচ পরকালই বেশি ভাল ও দীর্ঘস্থায়ী।

১৮ নিঃসন্দেহ এইসব আছে পূর্ববর্তী ধর্মগ্রন্থে—

১৯ ইব্রাহীম ও মূসার ধর্মগ্রন্থে।